তারপর নিচু হ'য়ে পান করলো আরো একটু,
সে, মৃৎ-পাটল, মৃৎ-সোনালি, পৃথিবীর জলন্ত জঠর থেকে,
সিসিলির গ্রীষ্মের এই দিনে, দূরে এটনা ধূমায়মান।

আর আমার শিক্ষার স্বর আমাকে বললে,
একে মারতেই হবে,
কেননা সিসিলিতে কালো, কালো সাপে দোষ নেই, সোনালি সাপই বিষাক্ত।

আর আমার মধ্যে অনেক স্বর ব'লে উঠলো, তুমি যদি পুরুষ হ'তে
তুমি তুলে নিতে লাঠি, ওকে ভাঙতে, ওকে শেষ ক'রে দিতে।—
কিন্তু আমি কি বলতে পারি না কী ভালো ওকে আমার লেগেছিলো,
কী খুশি আমি হয়েছিলাম, ও যে এসেছিলো চুপি-চুপি অতিথির মতো,
আমার জলের জালায় পান করতে,
আর তারপর, প্রশান্ত, শান্তিময়, কৃতজ্ঞতাহীন,
পৃথিবীর জলন্ত জঠরের মধ্যে চ'লে যেতে ?

এ কি ভীরুতা যে তাকে মারতে আমি সাহস পেলুম না ?
এ কি মনের বিকৃতি যে আমি চাইলুম তার সঙ্গে কথা বলতে ?
এ কি দীনতা যে আমি নিজেকে সম্মানিত বোধ করলুম ?
এত সম্মানিত মনে হয়েছিলো নিজেকে।

আর তবু সেই সব স্বর
তুমি যদি ভয় না পেতে তুমি ওকে মারতে।

আর সত্যি আমি ভয় পেয়েছিলুম, ভীষণ ভয় পেয়েছিলুম,
কিন্তু তবু, তার চেয়েও বেশি সম্মানিত,
সে যে এসেছে আমার আতিথেয়তার সন্ধানে
সংগোপন পৃথিবীর অন্ধকার দরজা দিয়ে বেরিয়ে।

পান ক'রে তৃপ্ত হ'লো যখন,
সে মাথা তুললো, যেন স্বপ্নের ভিতরে, মাতালের মতো,

আর ঝলসালো তার জিহ্বা, এত কালো, যেন হাওয়ার উপর দ্বিখণ্ডিত রাত্রি,
ঠোঁট চাটছে যেন,
আর চারদিকে তাকালো দেবতার মতো, দৃষ্টিহীন, তাকালো বাতাসের মধ্যে,
তারপর আস্তে মাথা ফেরালো
আর আস্তে, খুব আস্তে, তিন-গুণ স্বপ্নের মধ্যে যেন,
তার মন্থর দীর্ঘতা আঁকিয়ে-বাঁকিয়ে টেনে নিয়ে যেতে আরম্ভ করলো,
উঠতে লাগলো আমার দেয়ালের ভাঙা পাড় বেয়ে।

আর সে যখন সেই ভীষণ গর্তের মধ্যে মাথা রাখলো,
আর যখন টেনে নিতে লাগলো নিজেকে, তার কাঁধ সাপ-সহজ ক'রে, ঢুকলো
আরো ভিতরে,
একটা বিতৃষ্ণা, সেই কুৎসিত কালো গর্তের মধ্যে তার অপসৃতির বিরুদ্ধে একটা
প্রতিবাদ
স্বেচ্ছায় তার এই কুৎসিত কালোর মধ্যে ঢুকে যাওয়া, আর তারপর আস্তে
নিজেকে টেনে নেয়ার বিরুদ্ধে একটা প্রতিবাদ
আমাকে আচ্ছন্ন করলো, যেই সে ফেরালো তার পিঠ।

আমি ফিরে তাকালুম, রাখলুম আমার কুঁজো,
হাতের কাছে যা পেলুম, তুলে নিলুম একটা চেরা কাঠ,
ছুঁড়ে মারলুম জলের জালার দিকে ঠাশ ক'রে।
আমার মনে হয় না তার লেগেছিলো
কিন্তু হঠাৎ, তার যেটুকু বাইরে ছিলো, তা বিশ্রী দ্রুত হ'য়ে কাৎরে উঠলো,
উঠলো বিদ্যুতের মতো কিলবিলিয়ে, তারপর গেলো চ'লে
সেই কালো গর্তের মধ্যে, দেয়ালের বুকে সেই মৃৎমুখী ফাঁকটুকু দিয়ে—
আর আমি, সেই শুব্ধ নিবিড় দুপুরে, মুগ্ধ হ'য়ে তাকিয়ে রইলুম।

আর সঙ্গে-সঙ্গে আমার অনুশোচনা হ'লো।
মনে হ'লো কী তুচ্ছ, কী স্থূল, কী হীন এই কাজ!
নিজের উপর এলো অবজ্ঞা, আর আমার অভিশপ্ত মানুষের-শিক্ষার উপর।

আর আমার মনে পড়লো অ্যালবাট্রসের কথা,
আর ভাবলুম সে যদি ফিরে আসতো, আমার সাপ!

কেননা তাকে আমার মনে হ'লো রাজার মতো,
নির্বাসিত রাজা, নিম্নলোকের মুকুটহীন রাজা,
এখন আবার আমরা মুকুট পরাবো তার মাথায়।

এমনি ক'রে একজনের সঙ্গে সুযোগ আমি হারালুম
জীবনের যে রাজা।
আর একটা অপরাধ রইলো আমার ক্ষালন করবার—
একটা হীনতা।

## রাইনের মারিয়া রিলকে

### ভিনাসের জন্ম

ভোরের আগে সেই রাত্রি ছিলো ভীষণ
রাত কেটে গেলো ছটফট ক'রে, হৈ-চৈ হুল্লোড়ে,
উল্লোল সমুদ্র খুলে গেলো আবার,
যেন ফেটে গিয়ে চীৎকার ক'রে উঠলো,
আর সেই চীৎকার যখন ভাটার টানে আস্তে এলো বুজে
আর আকাশে দিনের ম্লান উন্মেষ আর আলোর আরম্ভ
থেকে ফিরে এসে
আবার ডুবতে লাগলো বোবা মাছের অন্ধকারে—
সমুদ্র জন্ম দিলো।

প্রথম কয়েকটি রেখা কেঁপে কেঁপে ঝলসে উঠলো
পীন তরঙ্গ-যোনির ফেনিল ঘন চুলে
যোনিপ্রান্তে উঠে দাঁড়ালেন কন্যা,
শুভ্র, সিক্ত, উদ্‌ভ্রান্ত।

আর সবুজ তরুণ একটি পাতা যেমন একটু ন'ড়ে-চ'ড়ে
আড়মোড়া ভাঙে, যা কুঁকড়ে লুকিয়ে ছিলো আস্তে-আস্তে খুলে যায়
তেমনি উন্মোচিত হ'লো কুমারীর শরীর
ঝিরঝিরে ঠাণ্ডায়, আঙুল-না-লাগা ভোরবেলার হাওয়ায়।

স্পষ্ট বেয়ে উঠলো উপরে
দুটি চাঁদের মতো জানু
উরুর উপচে-পড়া মেঘের মধ্যে ডুব দিলো,
জংঘার কৃশ ছায়াটি হঠলো পিছনে,
পা দুটি এগিয়ে এলো, হ'লো উজ্জ্বল,
আর দেহের সব ক-টি জোড় তেমনি জীবন্ত হ'য়ে উঠলো
যেমন জীবন্ত তাদের কণ্ঠ
যারা পান করছে সুরা।

আর উদরটি শ্রোণীচক্রের পায়ে
রইলো শুয়ে, যেন একটি তরুণ ফল ছোটো ছেলের কচি মুঠোয়,
আর সেখানে, নাভির সংকীর্ণ ভাণ্ড ভ'রে উঠলো
যে-অন্ধকারে, সে-ই তো এই প্রাণ, প্রাণের সমস্ত স্বচ্ছতা।
তারই তলায় আলগোছে উঁচু হ'য়ে
ক্ষুদ্র স্ফীতিটি উঠলো,
ঢেউ তুললো নিরন্তর কটিতটের দিকে
যেখানে থেকে-থেকে চিকচিক করছে একটি নিঃশব্দ জলরেখা।
যদিও ঈষদচ্ছ, স্তব্ধ আর ছায়াহীন
তবু এপ্রিলের একঝাড় রুপোলি বার্চগাছের মতো
রইলো প'ড়ে
উষ্ণ, শূন্য, অগুপ্ত, উন্মুক্ত যোনিদেশ।

দেখতে-দেখতে দুটি কাঁধের গতিশীল সুষমা
যষ্টির মতো ঋজু দেহটির উপরে স্থির হ'লো,

উঠলো বেয়ে শ্রোণীচক্র থেকে ফোয়ারার মতো
নামলো দুটি লম্বা বাহুতে বিলম্বিত লয়ে
নামলো দ্রুত, চুলের রাশি-রাশি ঝ'রে-পড়ায়।

তারপর ধীরে, অতি ধীরে মুখশ্রীর অগ্রসৃতি,
আনত ভঙ্গির পুরঃসংক্ষিপ্ত ম্লানতা
উজ্জ্বল উল্লম্ব উন্নীয়নে
হঠাৎ সমাপ্ত হ'লো চিবুকে।

এবার গ্রীবা দিলো বাড়িয়ে, যেন রোদ্দুরের একটি রেখা,
আর পুষ্পপ্রাণের প্রণালী, মৃণালের মতো বাহু,
বাহু দুটিও এগোতে লাগলো মরালের গ্রীবার মতো
যখন মরালের দল তীরের দিকে ফেরে।

তারপর এই শরীরের অস্পষ্ট উন্মেষে
লাগলো হাওয়া, উষসীর শিহরণ, প্রথম গভীর নিশ্বাস।
শিরার গাছে-গাছে কোমলতম শাখায় জাগলো গুঞ্জন,
আর তারপর রক্তের রোল আরো গভীরে ছড়িয়ে পড়লো,
আর এই হাওয়া হ'লো প্রবল, আরো প্রবল, আর তারপর
তার নিশ্বাসের সমস্ত শক্তি দিয়ে তীব্র আঘাত করলো
নূতন স্তন দুটিতে,
ভ'রে তুললো তাদের, নিজেকে ভ'রে দিলো জোর ক'রে
  তাদের মধ্যে,
আর তারা
দিগন্তে-ভ'রে-ওঠা ভরা পালের মতো
হালকা মেয়েটিকে তীরে নিয়ে এলো ঠেলে।

এমনি ক'রে দেবী মাটিতে নামলেন।

দেবী চললেন তারুণ্যের তীর দ্রুত ত্যাগ ক'রে,
আর তাঁর পিছনে
সমস্ত সকাল ভ'রে ফুটে-ফুটে উঠতে লাগলো
ফুল আর ঘাস, উষ্ণ, উদ্‌ভ্রান্ত,
যেন আলিঙ্গন থেকে উঠে-আসা। দেবী চললেন কখনো হেঁটে,
কখনো ছুটে।

কিন্তু দুপুরের পরে, বেলা যখন সবচেয়ে ভারি,
আরো একবার সমুদ্র ফুলে উঠে
ছুঁড়ে ফেললো ঠিক একই জায়গায় একটা শুশুক,
মরা, চ্যাঁড়া, লাল।

## হেমন্ত

পাতা ঝরে, পাতা ঝরে, ঝরে পাতা যেন দূর থেকে,
যেন ঊর্ধ্বে ঝ'রে যায় দূরতম প্রান্তের কানন।
আরো, আরো ঝ'রে যায়, ভঙ্গিতে জানায় প্রত্যাখ্যান।

আর ধীর রাত্রির গহনে পৃথিবীর ভার ঝ'রে যায়
তারার শৃঙ্খল থেকে নিঃসঙ্গ আঁধারে।

আমরাও ঝ'রে যাই। এই হাত—তাও ঝ'রে পড়ে।
চরাচরে এই রোগ সংক্রমিত, মুক্তি নেই কারো।

তবু আছে একজন—তার হাত নির্ভার নির্ভরে
যত ঝরে, ধ'রে থাকে, তার ফাঁকে কিছুই ঝরে না।

## শার্ল বদলেয়ার

### চুল

অনেক, অনেকক্ষণ ধ'রে তোমার চুলের গন্ধ
টেনে নিতে দাও আমার নিশ্বাসের সঙ্গে ;
আমার সমস্ত মুখ ডুবিয়ে রাখতে দাও তার গভীরতায়
ঝরনার জলে তৃষ্ণার্তের মতো ;
সুগন্ধি রুমালের মতো তা নাড়তে দাও হাত দিয়ে
যাতে স্মৃতিগুলো ঝ'রে পড়ে হাওয়ায়।

তুমি যদি জানতে যা-কিছু আমি দেখি। যা-কিছু আমি শুনি।
যা-কিছু আমি অনুভব করি তোমার চুলের মধ্যে।
আমার আত্মা উড়ে চলে তার সৌগন্ধ্যে
যেমন অন্যদের আত্মা সংগীতের পাখায়।

তোমার চুলে সম্পূর্ণ একটি স্বপ্ন বিজড়িত,
সেখানে পালেব আর মাস্তুলের ভিড়,
তার মধ্যে অনেক বিশাল সমুদ্র, যাদের উপর দিয়ে
মনসুন আমাকে উড়িয়ে নিয়ে যায় মোহময় দেশে
আকাশ যেখানে আরো নীল,
আরো গভীর,
যেখানে বায়ুমণ্ডল ফলে-ফলে সুরভি,
আর পাতায়, আর মনুষ্যচর্মে।

তোমার চুলের মহাসমুদ্রে আমি দেখছি
বিষণ্ণ গানে-গানে গুঞ্জিত এক বন্দর,
সেখানে সমস্ত জাতির বলশালী মানুষ,
আর সমস্ত রকম আকারের জাহাজ
তাদের সূক্ষ্ম, জটিল স্থাপত্য খোদাই করছে বিশাল আকাশে—
চিরন্তন উত্তাপের সেই ধাত্রী।

তোমার চুলের আদরের রাশিতে আমি ফিরে পেয়েছি
ভালো একটা জাহাজের কেবিনে
অনেক ফুলদানি আর ঠাণ্ডা জলের কুঁজোর মাঝখানে
ডিভানে শুয়ে কাটানো দীর্ঘ ঘণ্টার আলস্য,
বন্দরের অলক্ষ্য চঞ্চলতায় দোল খেতে-খেতে।

তোমার চুলের উজ্জ্বল চুল্লিতে
আমি আফিম আর চিনি মেশানো তামাকের ঘ্রাণ নিচ্ছি,
তোমার চুলের রাত্রিতে আমি দেখছি,
ঝলমল করছে ট্রপিক আকাশের অসীম নীলিমা,
তোমার চুলের পালক-নরম প্রান্ত বেয়ে-বেয়ে
আমি মাতাল হ'য়ে যাই
আলকাৎরা আর মৃগনাভির আর নারকোল তেলের মিশোনো গন্ধে।

আমাকে কামড়াতে দাও, অনেকক্ষণ ধ'রে, তোমার ঘন কালো গুচ্ছ-গুচ্ছ চুল।
স্প্রিং-এর মতো বেশামাল, বিদ্রোহী তোমার চুল
আমি যখন দাঁত দিয়ে কুটকুট ক'রে কাটি
আমার মনে হয়, আমি একটু একটু ক'রে স্মৃতিগুলোকে খাচ্ছি।

## সন্ধ্যা

সন্ধ্যা আসে, মোহিনী সুন্দরী সন্ধ্যা, দুষ্ক্রিয় দুর্জনে
সখ্য দেয়, আসে যেন ষড়যন্ত্রী, মার্জারচরণে,
বিশাল কক্ষের মতো আকাশ ক্রমশ বোজে, আর
অধীর মানুষ নেয় পশুত্বের বন্য অঙ্গীকার।

হে সন্ধ্যা, মধুর সন্ধ্যা, তুমি তারই ঈপ্সিত প্রহর,
হাতে যার আজিকার দিনব্যাপী শ্রমের স্বাক্ষর
সত্যই অঙ্কিত!—তুমি সেই সব আত্মার সান্ত্বনা,
দুরন্ত দুঃখের তাপে দগ্ধ যারা, যে-অনন্যমনা
পণ্ডিতের নতশির এতক্ষণে ভারাক্রান্ত হয়,
যে-শ্রমিক ন্যুব্জপৃষ্ঠে ফিরে পায় শয্যার আশ্রয়।

ইতিমধ্যে ব্যাধিগ্রস্ত পিশাচেরা, ক্রূর, রক্তশোষা,
গুরুভারে জেগে উঠে শুরু করে দৈনিক ব্যবসা,
খড়খড়ি কাঁপায় তারা, পরদা ছেঁড়ে, দরোজা ধাক্কায় ;
বাতাঘাতে উৎপীড়িত আলোকের অস্থির ছায়ায়
রঙিন গণিকাবৃত্তি প্রজ্বলিত হ'লো ইতস্তত
পথে-পথে, অবাধ পুরীষস্রাবী বল্মীকের মতো ,
খোলে সে নিগূঢ় পথ দিকে-দিকে , চতুর সংকেতে
আকস্মিক অতর্কিত আক্রমণে শত্রু যেন জেতে ;
ক্লেদের নগর এই—তার বুকে চলে এঁকে-বেঁকে,
যেমন শঙ্কিত কৃমি মানুষের চক্ষু থেকে ঢাকে
খাদ্য তার। এদিকে ছ্যাঁকছ্যাঁক শব্দে জাগে রান্নাঘর
এখানে-ওখানে , অর্কেস্ট্রা উল্লসে , ওঠে তারস্বর
রঙ্গমঞ্চে , আর শস্তা রেস্তোরাঁয়, যেখানে জুয়োর
ফুর্তির উৎসাহ জমে, জোটে বেশ্যা, মাতাল, জোচ্চোর,
তাদের সাকরেদ যত , জোটে চোর, পিশুনস্বভাবে
প্রতিশ্রুত , অবিলম্বে সেও যাবে, সেও কাজে যাবে,
মৃদু হাতে দরজা খুলে, বাক্স ভেঙে, হয়তো কুড়াবে
দু-দিনের অন্ন তার, কিংবা উপপত্নীরে সাজাবে।

মগ্ন হও, এ-গম্ভীর লগ্নে তুমি মগ্ন হও, মন
ভাবনায় , রুদ্ধ করো কর্ণদ্বার। এই সেই ক্ষণ,
যখন রোগীর দুঃখ তীক্ষ্ণ হয় , অন্ধ কালো রাত
আঁকড়ে তাদের কণ্ঠ , সন্নিকট তাদের নিপাত,
নিয়তির পূর্ণতায়, সর্বগ্রাসী, সামান্য পাতালে ,
ওঠে ব্যাপ্ত দীর্ঘশ্বাস, ঘন হ'য়ে নামে হাসপাতালে।
এর মধ্যে একাধিক, ব্যঞ্জনের সৌরভের আশে
ফিরবে না আপন ঘরে, রাত্রিকালে, দোসরের পাশে।

উপরন্তু অনেকেই বোঝেনি, জানেনি কোনোদিনই
গৃহকোণে মধুময় শান্তি , এরা কখনো বাঁচেনি।

## উষা

প্রভাতী বিউগিলে জাগে ব্যারাকের বিস্তীর্ণ প্রাঙ্গণ,
সদ্যোত্থিত হাওয়ায় লণ্ঠন কাঁপে।

এই-তো এখন

অসুস্থ স্বপ্নের ঝাঁক বিকারের বীজাণু ছড়িয়ে
শ্যামল কিশোরদলে রেখে গেলো পেঁচিয়ে-মুচড়িয়ে
শয্যা-'পরে, লণ্ঠনের রক্তচক্ষু কেঁপে-কেঁপে ঘুরে
যেন লাল ব্রণচিহ্নে সদ্যোজাত, দুর্বল দিনেরে
এঁকে দিলো. দিন আর লণ্ঠনের যুদ্ধের নকলে
আত্মা চায় গুরুভার দুর্মেজাজ দেহের দখলে
ছেড়ে যেতে। বাতাস, অশ্রুল মুখ, হাওয়ায় মোছানো,
বিকম্পনে ভ'রে যায়, ব্যাকুল গলায় কারা যেন,
লিখে-লিখে ক্লান্তি এলো পুরুষের, রতিতে নারীর।

এখানে ওখানে গৃহে ধোঁয়া ওঠে। নির্জীব শরীর
আলুলিত, বিবর্ণ চোখের পাতা, হাঁ খোলা, নির্বোধ,
রঙ্গময়ী নাগরীরা আবিল আবেশে নেয় শোধ
প্রমথিত অনিদ্রার, অনাথারা ঠাণ্ডা, রোগা স্তন
ঝুলিয়ে ফুঁ দেয় কাঠে, আঙুলেও। এই সেই ক্ষণ,
যখন প্রসূতি নারী অবরোধে, কার্পণ্যে, ঠাণ্ডায়
তোলে তীব্র আর্তনাদ প্রখরিত গর্ভযন্ত্রণায়,
সফেন শোণিতে দীর্ণ ফোঁপানো কান্নার মতো ঐ
কুক্কুটের তানে ছেঁড়ে কুজ্ঝটিকা, ছড়ায় অথই
কুয়াশা, বন্যার মতো, ডোবায় প্রাসাদশ্রেণী, আর
হাসপাতালে গভীর গহ্বরে, মুমূর্ষুরটায় তার
করাল ঘর্ঘরধ্বনি, নাভিশ্বাসে, অসম বমনে।
লম্পটেরা ঘরে ফেরে—আছে কাজ, প'ড়ে গেছে মনে।

উষা, দাঁতে-দাঁত-লাগা, নির্জন সীনের তীরে
সবুজ-লোহিত সাজে অগ্রসর হ'লো ধীরে-ধীরে।

ধূসর প্যারিস জেগে, চোখ রগড়ে, এখনই আবার
কর্মঠ বৃদ্ধের মতো হাৎড়ায় যন্ত্রপাতি তার।

## স্তোত্র

প্রিয়তমা, সুন্দরীতমারে—
যে আমার উজ্জ্বল উদ্ধার—
অমৃতের দিব্য প্রতিমারে,
অমৃতেরে করি নমস্কার!

বাতাসের সত্তার লবণে
বাঁচায় সে জীবন আমার,
তৃপ্তিহীন আত্মার গহনে
গন্ধ ঢালে চিরন্তনতার।

অক্ষয় সৌরভ মাখে হাওয়া
কৌটো থেকে, কোনো প্রিয় ঘরে;
সংগোপনে, কোনো ভুলে-যাওয়া
ধূপদানি জ্বলে রাত্রি ভ'রে।

কেমনে, অম্লেয় প্রেম, ধরি
ভাষায় তোমারে অবিকার,
এক কণা অদৃশ্য কস্তুরী
শাশ্বতের অন্তরে আমার!

সে-উত্তমা, সুন্দরীতমারে—
স্বাস্থ্য আর আনন্দ আমার—
অমৃতের দিব্য প্রতিমারে,
অমৃতেরে করি নমস্কার!

## শব

কী আমরা দেখেছিলাম সেই গ্রীষ্মের প্রসন্ন
  সুন্দর সকালবেলায়, হঠাৎ রাস্তায় মোড়ে
পাথর-পাতা বিছানায় একটা পশুর শব, গলিত, জঘন্য,
  বঁধু, তোমার মনে পড়ে?

পিচ্ছিল রমণীর মতো, শূন্যে পা দুটি তুলে,
  তাপে, ঘামে বিষ পড়ছে চুঁইয়ে,
তার মস্ত প'চে-যাওয়া দুর্গন্ধি উদর দিচ্ছে খুলে
  চক্ষুলজ্জা খুইয়ে।

এই ঘিনঘিনে ঘাগুলোকে যেন রান্না করবে ব'লে
  রোদ্দুর ঝরলো তার উপরে,
টুকরো ক'রে ভেঙে-ভেঙে ফিরিয়ে দেবে পরম প্রকৃতিকে, যা সুকৌশলে
  তিনি মিলিয়েছিলেন এক ক'রে.

আর এই চমৎকার শবটি, আকাশ দেখলো চোখ মেলে,
  ফুটে উঠছে ফুলের মতো।
এমন দারুণ দুর্গন্ধ যে তুমি হয়তো ভেবেছিলে
  অজ্ঞান হ'য়ে পড়বো না তো?

বসেছে ঝাঁকে-ঝাঁকে মাছি সেই পূতিস্ফীত উদরে, যেখান থেকে
  কালো-কালো অক্ষৌহিণী কৃমি আসছে বেরিয়ে
ঘন স্রোতে, ময়লা জলের মতো এঁকে-বেঁকে
  তার জ্যান্ত নাড়িভুঁড়ির প্রান্ত দিয়ে।

এই সমস্ত উঠছে আর পড়ছে, যেন ঢেউয়ের ছন্দে,
  কিংবা ন'ড়ে উঠছে হঠাৎ স্পন্দনে,
দেখে মনে হ'তে পারতো এই শরীরটা, যেন শিথিল নিশ্বাসে ভরা, মহানন্দে
  বেঁচে আছে তার এই প্রজননে।

আর এই জগৎটা থেকে অদ্ভুত সুর পড়ছে ছড়িয়ে
স্রোতের মতো, হাওয়ার মতো স্বরে,
কিংবা যেন ধান ভানার ছন্দ, যখন ললিত হাতে ঘুরিয়ে-ফিরিয়ে
কুলো থেকে ফসল তোলে ঘরে।

রূপ, গড়ন মুছে যায়, হ'য়ে যায় স্বপ্ন শুনশান,
নকশা ফিরে আসে না সহজে
ভুলে-যাওয়া পটের উপর, কিন্তু শিল্পী তাকে ফিরে পান
স্মৃতি, শুধু স্মৃতির গরজে।

পাথের পিছন থেকে একটা লোম-ওঠা
অধীর কুক্কুরী, রাগি চোখে
লক্ষ্য করছিলো আমাদের—কখন ফিরে পাবে তার ফেলে-আসা টুকরোটা
ঐ কঙ্কালের ফাঁকে।

—আর তবু, তুমি—তুমিও হবে এই পুতীযের প্রাচুর্য,
এই দারুণ দুর্গন্ধ,
তুমি, আমার চোখের তারা, আমার সত্তার সূর্য,
আমার দেবী, আমার আনন্দ।

হ্যাঁ, তুমিও তা-ই হবে, সৌন্দর্যের রানী আমার,
যখন, শেষ মন্ত্র পড়া হবার পরে,
তুমি পচবে হাড়ের মধ্যে শুয়ে-শুয়ে, আর মোটা-মোটা ফুলের বাহার
গজিয়ে উঠবে তোমার দুর্গন্ধের উপরে।

তখন, প্রিয়তমা, তোমাকে চুমোয়-চুমোয় ভোজন করবে যে-সব কৃমি,
এ-কথা তাদের বলতে ভুলো না,
যে আমার ছিন্নভিন্ন বিধ্বস্ত ভালোবাসার দিকে তাকিয়ে দেখেছি আমি,
দেখেছি তার আকৃতি, তার স্বর্গীয় নির্যাস, তার ছলনা।

## আলবাট্রস

মাঝে-মাঝে, কৌতুকের খেয়ালে, জাহাজের মাঝিমাল্লা
ধরে সেই বিশাল সমুদ্র-পাখি, আলবাট্রস,
জাহাজের সঙ্গে, লোনা জলের তিক্ত তরঙ্গে, যে পাল্লা
দেয় সাত-সাগর পার হ'য়ে, আকাশে পাখা মেলে, অলস।

যখনই তাকে ডেকের উপর রাখলো ওরা
তখনই এই নীলিমার সম্রাট, লজ্জা পেয়ে, থতোমতো,
ছেঁচড়ে চলে বিশাল শুভ্র করুণ তার ডানাজোড়া
ভাঙা দুটো নাজেহাল দাঁড়ের মতো।

এই আকাশযাত্রী, কী দুর্বল সে হ'য়ে যায়, যার দাপটে
মেঘ ছেড়ে দিতো পথ। একটু আগেও এত যে সুন্দর ছিলো,
কী কুৎসিত এখন, জবড়জং,
কেউ হুঁকোর নল দিয়ে শুড়শুড়ি দেয় তার ঠোঁটে,
কেউ বা খুঁড়িয়ে-খুঁড়িয়ে নকল করে তার ডাঙায় চলা বেয়াকুব ঢং।

কবিও তা-ই, মেঘলোকের রাজপুত্র, শিকারীর তীর
হাসিতে খানখান ক'রে দিয়ে ঝড়ের বুকে তার আনাগোনা,
এই পৃথিবীতে নির্বাসিত, যেখানে ব্যস্ততা, চীৎকার, ভিড়—
তার বিরাট ডানা বাধা দেয় তাকে, তাই চলতে পারে না।

এজরা পাউণ্ড

## বিবাদ-গাথা

শত্রু, সে যে শত্রু, তার এই-তো খেলা
আড়াল থেকে যুদ্ধ চালায়।

আমার প্রাণ একলা শুয়ে ডাকলো কত
শিশু যেমন ঘুমের সময়,
আমার হাত খুঁজলো তারে সমস্ত রাত—
প্রেমিক হাত সে কি ঘুমোয়।

কিন্তু শোনো, সবার উপর সত্য এই :

ডাকবে তারে শত্রু ব'লে, শত্রু সে যে, আড়াল থেকে যুদ্ধ চালায় ;
মিলবে তার সঙ্গে যেমন রাতের হাওয়া অশ্লেষার প্রান্তে মিলায়।

প্রেমের খেলা খেলেছি কত বার,
ছুঁড়েছি পাশা সত্য ক'রে পণ,
স্বচ্ছ চোখে হেরেছি তার কাছে
ব্যথার পূজা করিনি নিবেদন।

বাকি কিছুই নেই তো আর, লাফিয়ে উঠি নগ্ন ধার,
কিন্তু শোনো, এ ছাড়া আর সত্য নেই :

যে হারে তার শত্রুতায় সমান-সমান
ফিরতি প্যাঁচে সে-ই জেতে।
বিদ্যুতের লাল আগুন ছুঁড়েও দেখি
অন্ত শেষ নেই এতে :
তার কাছে যার তলোয়ারের ভাঙলো জোব
কিস্তিশেষে সে-ই জেতে।

শত্রু, সে যে শত্রু, তার এই তো খেলা, আড়াল থেকে কুটিল চাল।
যে-অভাগায় হারাতে তার অবহেলা তারই যে চাই কঠিন ঢাল।

## এজরা পাউণ্ড অবলম্বনে

### অমরতার গান

প্রেমের গান গাও, কুঁড়েমি করো,
প্রেমের গুণ গাও, কুঁড়েমি করো,
কী হবে আর সব দিয়ে বা।

খুব তো ছোটা হ'লো দূরের পিছে
চোখের মাথা খেয়ে পুঁথিও লুঠ,
প্রেমের হুন খেলে ও-সব মিছে,
কী হবে আর সব দিয়ে বা।

মনস্তাপে ফুল যায় তো ঝ'রে যাক,
আমার সুখ সে তো আমার আছে ,
প্রেমের গানে সব আবার বাঁচে,
কী হবে আর সব দিয়ে বা।

কেমনে তিব্বতে রাস্তা খুঁড়ি,
কেমনে তেহেরানে মন্ত্রী হই,
কেমনে কাবুলের তক্তে চড়ি- -
কুঁড়ের গান সে তো ফুরায় না।

## ই. ই. কামিংস

### যখন র'বো না আর মর্ত্য ছাঁচে

যখন র'বো না আর মর্ত্য ছাঁচে

আমার দু-চোখ থেকে ঝুলবে গাছে
গাছের ফুর্তিভরা ফলের চিকন

বৃন্তে দিগন্তের নারেঙ্গি রং
আমার ঠোঁটের ফাঁকে স্তম্ভিত গান

আনবে গোলাপে কান্নার উজান
কামতাপিত কুমারী তার ছোট্ট গোপন

স্তনের ফাঁকে সে-ফুল করবে রোপণ
আমার আঙুলে বেগ তুষার খুঁড়ে

পাখির পরিশ্রমে চলবে উড়ে
উঠবে ঘাসের পথে ঢেউ সে-পাখার

যেখানে একলা হাঁটে কান্না আমার
এদিকে সমুদ্রের রক্তে দ্বিগুণ

তুলবে আমার হৃৎপিণ্ড দারুণ

## হে সুন্দরী স্বতঃস্ফুট পৃথিবী কত বার

হে সুন্দরী
স্বতঃস্ফুট পৃথিবী কত বার
চিমড়োনো চিন্তাশীলের নোংরা ঘুণধরা
অশ্লীল
        আঙুল তোমাকে
খুঁটে
খুঁচিয়ে
চিমটি কেটে অস্থির করেছে

তোমাকে
,বিজ্ঞানের বজ্জাত বুড়ো আঙুল তোমাকে
টিপে
টিপে
খুঁজেছে তোমার
            মাধুরী            ,কত

যার পালে-পালে পুরুৎ তোমাকে
হাড্ডিসার হাঁটুতে তুলে
চেপে
চেপে

ফুর্তি ক'রে জন্মাতে চেয়েছে তোমার গর্ভে
দেবতা
          ( কিন্তু
তুমি

তোমার ছন্দে-বাঁধা
মৃত্যুদয়িতের
অপরূপ বাসরে সতী তুমি

                              তাদের জবাবে শুধু
বসন্তের ফুল

                    ফোটাও

**ওয়ালেস স্টীভন্স**

## নির্জন প্রাসাদ

মন্দ হ'লো ?  আশা ক'রেই এসেছিলাম,
এসে দেখি সেই বিছানায় কেউ নেই।

থাকতো যদি এলোচুলের সর্বনাশ,
ঠাণ্ডা হাতের কঠিন চোখের বিরুদ্ধতাও।

থাকতো যদি খোলা পাতায় একলা আলো
একটি-দুটি হৃদয়হীন পদ্যে ফেলা।

থাকতো যদি পরদা জুড়ে অন্ধকার
শুধু হাওয়ার অন্তহীন নির্জনতা।

হৃদয়হীন পঙ্ক ? দুটি-চারটি কথায়
কেবল সুর বাঁধা যে সুর বাঁধা যে সুর বাঁধা।

ভালোই হ'লো। সেই বিছানায় কেউ নেই,
ভব্যতার শক্ত ভাঁজে পরদা ফেলা।

## চীনে কবিতা : হান ইউ ( ৭৬৮-৮২৪ )

### পাহাড়ি পথ

সরু পথ বেয়ে পাহাড়ে উঠলাম,
পাথরে পা কাটলো।
থামলাম না, মন্দিরে চলেছি।
পৌঁছতে দেরি হ'লো।
সন্ধ্যা তখন, অন্ধকারে বাদুড় নড়ছে,
মণ্ডপের ঠাণ্ডায় গা জুড়োলো।
সেখানে ফুল ফুটেছে টগর, মস্ত কলাপাতা হাওয়ায় দুলছে—
আহা, বৃষ্টি-ভেজা।
ভিতরে আঁকা আছেন তথাগত, এসো দেখবে,
ব'লে পুরুৎঠাকুর সঙ্গে চললেন আমার,
আলো এনে তুলে ধরলেন দেয়ালে—
আশ্চর্য ছবি।
মাদুর ঝেড়ে দিলেন নিজের হাতে, আনলেন খাবার,
লাল চালের মোটা ভাত, অড়র ডাল, সন্ধব নুন।
খিদে মিটলো।
রাত হ'লো, শুয়ে-শুয়ে একটি পোকার ডাকও আর শুনি না,
চাঁদ এলো আমার ঘরে, শান্ত, সুন্দর।...

ভোর হ'তেই বেরিয়ে পড়েছি আবার, ঘুরতে-ঘুরতে
পথের ভুল হ'লো,
এই লুকোই, এই বেরোই, ওঠা-নামার ঘোরপ্যাঁচ
ফুরোয় না।
এদিকে ঘন কুয়াশায়
বেগনি রং ধরলো পাহাড়ে, ছড়িয়ে গেলো সবুজ,
আকাশ থেকে ঝর্নার জলে ঝলমল।
চলেছি পাইনবন পেরিয়ে,
হঠাৎ ওকগাছের ধার ঘেঁষে—প্রকাণ্ড, দশ জোয়ান
বেড় পায় না—
নামছি ঝর্নার খরস্রোতে কাঁকর মাড়িয়ে,
হাওয়ায় গান ওঠে ছলছল⋯ ছলছল।
চলো,
কাপড় ভেজে ভিজুক,
মিলাক আরো দূরে শহর,
প'ড়ে থাক পিছনে আমার আপন দেশ, আমার পুঁথিপত্র,
রাজার কাছে দরবার।
আমার কাজ কিছু শেষ হয়নি, না-ই বা হ'লো,
আমার বাছা-বাছা তুখোড় ছাত্ররা স'সে থাকবে—
ক-দিন আর থাকবে।
আমি বুড়ো হয়েছি, আমার এখানেই ভালো।

**য়ুয়ান চন** ( ৭৭৯-৮৩৯ )

## মৃতা পত্নীকে

বাপের ছোটো মেয়ে, আদরিণী তুমি,
অদৃষ্টের দোষে এই গরিব পণ্ডিতের হাতে পড়লে।
আমার ছেঁড়া জামায় চোখ নামিয়ে যখন রিপু করতে,
আমি মিষ্টি কথায় তোমার মন ভিজিয়ে, আস্তে

একটি দুটি সোনার কাঁটা খুলে নিতাম খোঁপার—
মদ কেনা চাই তো।
রাঁধতে বুড়ো আনাজ
পাতা পুড়িয়ে উনুন জেলে।
…আজ শুনছি ওরা সভা ডাকছে, আমার লাখ টাকার ডালি নাকি তৈরি—
আজ তোমায় কী দেবো তা-ই ভাবি।
তোমার নামে মন্দিরে পুজো ?   এই ?

২

কে আগে মরবে বলো তো ?   আমি।   না, আমি!
কত ঠাট্টা দু-জনে ব'সে করেছি।
একদিন হঠাৎ তুমি চ'লে গেলে—
আমার চোখের উপর দিয়ে, তুমি।
তোমার জামাকাপড় সবই প্রায় বিলিয়ে দিলাম,
তোমার শেলাইয়ের বাক্স খুলে দেখতে সাহস হয় না।
ঝি-চাকর সকলের দিকে তোমার হাত ছিলো দরাজ,
আমিও সেটা রেখেছি, কিন্তু তোমার মতো হয় না।
··বুদ্ধের কথা সত্য, বেঁচে থাকলে প্রিয়বিয়োগ হবেই,
কেউ নিস্তার পায় না,
তবু বলি, একসঙ্গে আধপেটা খেয়ে দিনের পর দিন যাদের
      কেটেছে,
এ-দুঃখ তাদের মতো কি আর কারো।

৩

দুঃখ শুধু তোমার জন্য ?
না, নিজের কথাও ভাবি।
সত্তর হ'তে কত আর দেরি আমার ?
আমি তো ভালো-মন্দয় সাধারণ—
দেখেছি মহৎ মানুষ, কে জানে কার শাপে নিঃসন্তান।
আমি তো চলনসই পদ্য লিখি,

শুনেছি মহাকবির কথা, তাঁর ডাকেও ওপার থেকে
সাড়া দেননি ঘরনী।
মৃত্যুর পরে মিলন ?
বিশ্বাস করি না, তুমিও কোনোদিন করোনি।
সেই অন্ধকারেই শেষ, আর আশা নেই, জানি।
তবু
রাত্রি ভ'রে চোখ মেলে তাকিয়ে
আমি দেখতে পাই
তোমার মেঘলা কপালে
তোমার সমস্ত জীবনের সংসার চালাবার
দুশ্চিন্তা।

## লি পো ( ৭০১-৬২ )

### আমার পিতৃব্য রাজগ্রন্থাগারিক ইউন-এর বিদায়-ভোজে

আহা সেই যৌবনের দিন  দিয়েছি ছড়িয়ে উড়িয়ে।
কত হাসি কত গান,
বন্ধুমহলে সুশ্রী মুখের ঝাঁক।  আজ হঠাৎ
ফুরোলো গান বুড়ো হলাম বুঝি না বুঝেও বুঝি না !

তবু ফিরে আসে বসন্ত, দেখে মন ভরে আনন্দে।
এখনই, বন্ধু, যাবে ?
এসো তবে এই একটু সময় হালকা ওড়াই
সুখের হাওয়ায়।  বাইরে চলো।

মুকুল ধরেছে আমের ডালে, ডাকছে পাখি,
আনো সুরা, আনো গান।

বিকেলের আলো পাহাড়ের পায়ে লুটোয়,
এসো আর-একটু বেড়াই।

একটু পরেই কেউ আর নেই, অন্ধকার।   বাঁশের ঝাড়
কী-চুপচাপ।
রাত কত হ'লো, এবার দরজা বন্ধ করো।

## রামধনু

'বীরু, বুলু, রবি সব ছুটে আয়—
তিনু, মিলি আর মনু,
চাস যদি তোরা দেখতে একটা
সাতরঙা রামধনু!
বাবা-মা এসো গো, বামা-ঝি, রামজী,
এসো ছোড়দাদা, ন'দি—
আকাশ-জোড়া এ-রামধনু চাও
দেখতে যদি।'

ছোট্ট কমল, দুষ্টু কমল
ভুলে গিয়ে বল খেলা,
চীৎকার ক'রে ডাকলো সবায়
সেদিন বিকেলবেলা।
বৃষ্টির পরে ঝিলিমিলি রোদ
ঝিকিমিকি রামধনু;
ছুটে এলো রবি, বীরু আর বুলু,
মিলি আর তিনু, মনু।

ছোট্ট পায়ের শব্দে, পাখির
কিচিরমিচির চুপ।
হালকা হাতের হাততালি শুনে
গাছগুলি খুশি খুব।
মিষ্টি কথার ঢিল খেয়ে-খেয়ে
ফুলপাতা টলমল—
ছোট্ট কমল, দুষ্টু কমল,
মিষ্টি কমল!

মিষ্টি সবাই, দুষ্টু সবাই
ছোট্ট সবাই—
ঠিকরে কোথায় ছুটে ছিটকায়,
নেই ঠিক-ঠিকানাই।
বুলু, বীরু, রবি চোখ তুলে চায়,
মিলি, তিনু আর মনু—
লাফায়, চ্যাচায়, চোখ তুলে চায়,
চোখ তুলে ভাখে আকাশের গায়
ঝলমল রামধনু।

মা-বাবা তখন চায়ের টেবিলে,
বামা-ঝি সাজছে পান,
রামজী হেঁশেলে মশলা পিষছে,
ছোড়দা করছে স্নান।
ছোটো আরশিতে চুলের খোঁপাটা
দেখছে ন'দি ;—
'শিগগির ছুটে এসো, রামধনু
দেখবে যদি।'
হঠাৎ চেঁচিয়ে উঠলো কমল,
বীরু, বুলু, মিলি, মনু—
আকাশের গায় এক মিনিটের
সাতরঙা রামধনু।

পেয়ালা ফুরুলে মা-বাবা গেলেন
ন'দি খোঁপা ঠিক ক'রে,
ছোড়দাও এলো— গন্ধ-রুমাল
পকেটে ভ'রে।

ঝামা-ঝি এলো না—সাজছে সে পান
একলা ব'সে,
রামজী এলো না— রাতে রান্নার
মশলা পিষছে ক'ষে।

বাবা-মা বলেন, 'কোথায় ? কোথায় ?'
ন'দি এসে বলে, 'কই ?'
ছোড়দা বলছে, 'কিছু তো দেখিনে,
আকাশে আকাশ বই।'
ওরা সাতজনে ছুটোছুটি করে,
হাততালি দিয়ে নাচে,
ওরা সাতজনে উল্টিয়ে পড়ে,
হেসে না বাঁচে।
'আমরা দেখেছি, আমরা দেখেছি,
তোমরা অন্ধ হ'লে !'
দুষ্টু কমল নাচে আর হাসে
এ-কথা ব'লে।
বীরু, বুলু, রবি নাচে আর হাসে,
তিনু, মিলি আর মনু—
'আমরা দেখেছি—আমরা দেখেছি
ঝলমল রামধনু !'

## ঘুমের সময়

জ্বলিছে নরম মোম
ছোটো মোর ঘরে,
জ্বলিছে নতুন চাঁদ
মেঘের শিয়রে।
এক মুঠো ছোটো চাঁদ,
কত আলো তার,
এক মুঠো মিঠে আলো
বালিশে আমার।
মোমের নরম চোখে
স্বপ্নেরা ঝরে,
ঘুমের নরম চুমো
দুই চোখ ভ'রে।

## পরিমল-কে

পদ্য যদি লিখতে তুমি পরিমল,
মুগ্ধ হতাম সকলে,
হার মানাতে নামজাদা সব কবিদের
ছন্দ-মিলের দখলে।
যত কথা—আজগুবি আর অসম্ভব
ঘুরছে তোমার মগজে,
দয়া ক'রে কলম নিয়ে একটানা
লিখতে যদি কাগজে!
কিন্তু তুমি নিজে কিছুই লিখলে না—
আমায় দিলে উৎসাহ,
তুমি আমায় করলে তোমার রাজকবি,
আমি তোমায় বাদশাহ।

ফল যা হ'লো, দেখতে তো তা পাচ্ছোই—
এই যে ছোটো বইখানা,
আগাগোড়া একটি ছড়াও নেই এতে
তোমার যেটা নয় জানা।
পাবো অনেক নিন্দে, খানিক প্রশংসা,
কে-ই বা গায়ে তা মাখে!
ভালোবাসার সঙ্গে দিলাম, পরিমল,
আমার এ-বই তোমাকে।

আমরা যখন ছোটো ছিলাম, পরিমল,
মনে কি নেই কী হ'তো?
ইচ্ছে হ'লেই চ'লে যেতাম ইস্পাহান,
কটোপাক্সি, কিয়োতো।
জ্যোছনা রাতে দেখতে পেতাম পরিদের
জানলা থেকে লুকিয়ে,
অন্ধকারে ভূতের পায়ের আওয়াজে
রক্ত যেতো শুকিয়ে।
এখন—মোরা যেথায় আছি, দিনরাত
আটকে আছি সেখানেই,
চাঁদের আলোয় নাচে না আর পরিরা,
ভূত-পেরেতের দেখা নেই।
কিন্তু তোমার সঙ্গে থেকে, পরিমল,
ফিরলো মনে সেই সব,
মনে হ'লো রাখবো বেঁধে কবিতায়
তোমার আমার শৈশব।
অমনি, অ্যাখো, কাগজ নিলাম একরাশ,
কালি নিলাম দোয়াতে,
যা লিখেছি উজাড় ক'রে, পরিমল,
দিলাম তোমার দু-হাতে।

## বাবার চিঠি

আমি যদি হতেম ছোটো পাখি
থাকতো যদি ছোট্ট দুটি পাখা,
তোমার কাছে উড়ে যেতাম চ'লে।

শ্রাবণ-মেঘ যেমন দলে দলে
পার হ'য়ে যায় ঘন ছায়ায় ঢাকা
মস্ত শহর, পাহাড়, নদী, বন,

বৃষ্টিধারায় হঠাৎ পড়ে গ'লে,
তেমনি আমার সঙ্গীহারা মন
চলেছে আজ হাওয়ার সঙ্গে ছুটে

ছোট্ট তোমার হাত দু-খানির দিকে,
যে-হাত দিয়ে জড়িয়ে ধ'রে গলা
বলেছিলে, 'আমায় চিঠি লিখে

পাঠিয়ে দিয়ো ডাকওয়ালার হাতে।'
হয়নি মিছে ঐ কথাটি বলা,
একলা ব'সে লিখছি তোমায় চিঠি

কাজের শেষে কাজল-কালো রাতে।
যদিও তুমি পড়তে শেখোনিকো
বুঝবে নাকি আমার মনের কথা ?

তাড়াতাড়ি জবাব কিন্তু লিখো
কাগজ ভ'রে খানিক আঁকিবুঁকি
অর্থছাড়া বানান-হারা ভাষা,

কালিতে আর ভালোবাসায় মাখা।
থাকতো যদি ছোট্ট দুটি পাখা
চিঠি পেয়েই উড়ে যেতাম চ'লে।

আজ আকাশে যেমন এরোপ্লেন
শহর নদী পাহাড় হ'য়ে পার
পলকে ধায় দেশে দেশান্তরে,

হঠাৎ নামে বোমার বরিষনে,
তেমনি আমি হাওয়ার পিঠে চ'ড়ে
টুকরো ক'রে দিতেম অন্ধকার।

চুপটি ক'রে ঠিক নামতেম গিয়ে
যেখানে তুই ঘরের একটি কোণে
ঘুমিয়ে আছিস আবছা ভোরের আলোয়।

আমি কিন্তু ফেলতেম না বোমা
চুমো হ'য়ে ঝরতেম তোর মুখে,
চমকে চেয়ে বলতিস তুই, 'ও মা!

ভাখো চেয়ে, এসেছেন যে বাবা।'
মা বলতেন, 'কী যে বলিস, হাবা,
বাবা এখন কোত্থেকে আসবেন!'

হায়রে ভাগ্য! হায়রে এরোপ্লেন!
বোমা ফেলতে কতই দূরে যায়!
আমায় নিয়ে যায় না তো কেউ ওরা।

কলের পাখা বানিয়েছে তো বেশ
ও কি কেবল মানুষ-মারা দানো?
আমার তবু হয় না কেন ওড়া?

মনে জানি মিথ্যে এ-সব ভাবা।
ভাগ্যে তবু এ-মিথ্যেটা আছে
অতি কষ্টে তাই তো জীবন বাঁচে।
ইতি তোমার হাত-পা-বাঁধা বাবা।

## বারো মাসের ছড়া

সবচেয়ে ভালোবাসি বৈশাখ মাস
মূর্ত আশার মতো দীপ্ত আকাশ।
জ্যৈষ্ঠের খর তাপ তীব্রপরশ
রোদ্দুরে যত রোষ আমে তত রস।
দীর্ঘ দ্বিপ্রহর অবসরে ভরা
সূর্য অস্ত যেতে করে না তো ত্বরা।
আষাঢ় আঁধার হ'য়ে আকাশে ছড়ায়
পাখা-পাওয়া পাহাড়ের চূড়ায়-চূড়ায়।
দলে-দলে চলে মেঘ, জ্বলে বিদ্যুৎ,
হঠাৎ বজ্র বাজে, বৃষ্টির দূত।
তারপর শ্রাবণের রিমঝিম রাত
জুঁইফুলে গন্ধের স্বপ্ন-প্রপাত।
চুপ ক'রে শুয়ে-শুয়ে কী-যে ভালো লাগা,
জেগে-জেগে ঘুম আর ঘুমে যেন জাগা।
ঝরোঝরো ঝরে জল অতল অথই,
মনে হয় আমি যেন রুমি আর নই।
নই আর ছোটো মেয়ে দাঁত নড়ো-নড়ো,
কাউকে না-ব'লে আমি হ'য়ে গেছি বড়ো।
টুটুকে, দিদিকে, মাকে গিয়েছি ছাড়িয়ে
নাগাল পান না বাবা দু-হাত বাড়িয়ে।
আমি যেন গল্পের, আমি যেন কোন
স্বপ্নের কাঞ্চনকুমারীর বোন।
ঘুম ভেঙে চেয়ে দেখি সেই আছি ছোটো,
মা বলেন, 'বেলা হ'লো, রুমুমণি ওঠো।'
ভাদ্রের মুখে হাসি, চোখে তবু জল
ঝরায় বাদল তার শেষ সম্বল।
আকাশে একটু লাগে নীলের পালিশ
ঝিকমিক রোদ ঠিক টাটকা ইলিশ।

রৌদ্রের রুপো হ'লো সোনা একদিন
পুজোর গন্ধ নিয়ে এলো আশ্বিন।
পাল-তোলা শাদা মেঘ আহ্লাদে খেলে,
সূর্যের একপাল উজ্জ্বল ছেলে।
কার্তিক ক্লান্তির কুয়াশায় মিশে
অঘ্রানে ডেকে আনে ধান্যের শিষে।
ছোটো হ'য়ে আসে দিন, বেলা পড়ে ঢ'লে
পৌষের সুন্দর রৌদ্রের কোলে।
পাঁচটা না-বাজতেই সূর্য পলায়
লম্বা ঘুমের রাত লেপের তলায়।
কালোকেলো কই মাছ লাল তেলে ভাসে
সবুজ মটরশুঁটি সাজে পাশে-পাশে।
আজ ভাবি, কাল ভাবি শীত বুঝি যায়
উত্তুরে হাওয়া তার উত্তর চায়।
মর্মরে ঝংকারে মাঘ এলো ঐ,
গাছে-গাছে ডালে-ডালে লাগে হৈ-চৈ।
আজ কেন সব-কিছু লাগছে নতুন ?
গুনগুন গুঞ্জনে এলো ফাল্গুন।
উঁকি দেয় উৎসুক আম্রমুকুল
তারি ফাঁকে কোকিলের বসে ইশকুল।
বাক্সে লুকায় যত কম্বল শাল,
হঠাৎ হাওয়ায় লাগে চৈত্রের তাল।
দিলখোলা দক্ষিণ, হালকা শরীর,
কত যেন ফুর্তির দিন-রাত্তির।
উত্তাপে উৎসাহ উচ্ছলে প্রাণে,
কাঁচা আম গ্রীষ্মের আশ্বাস আনে।
ঐরাবতের মতো বৈকালী মেঘে
উত্তাল ওঠে কালবৈশাখী রেগে।
ঝঞ্ঝায় উড়ে যায় পুরোনোর দায়
চৈত্রের সন্ধ্যায় বর্ষবিদায়।

## চম্পাবরন কন্যা

রংমশালের সম্পাদকের চম্পাবরন কন্যা
ঘর করেছেন আলো ;
সমস্ত তাঁর ভালো।
দোষের মধ্যে একটি শুধু রাত্তিরে ঘুমোন না।
রাত্তিরে ঘুমোন না ,
পূর্ণ চাঁদের তাড়ার মতো,
প্রথম-ফোটা তারার মতো,
সন্ধ্যা হ'লেই তন্দ্রা-হারা চম্পাবরন কন্যা।
চম্পাবরন কন্যা ,
চোখ দুটি তাঁর কালো,
ঘর করেছেন আলো
দোষের মধ্যে সমস্ত রাত একটুও ঘুমোন না।
একটুও ঘুমোন না ,
কাঁদেন এবং কাঁদান তিনি,
হাত-পা ধ'রে সাধান তিনি,
রাতজাগাদের রাজকুমারী হবেন তিনি কোন না।
হবেন তিনি কোন না
ঘুম-পাড়ানি বঙ্গে
ঘুম-তাড়ানি সংঘে
বক্তৃতাতে তর্কাঘাতে আপন নামে ধন্যা।
নাম না-হ'তেই ধন্যা,
যত ইচ্ছে শতছিদ্র
কোরো তুমি মূঢ়নিদ্র
ভবিষ্যতের বঙ্গভূমে—লক্ষ্মী তো, এখন না।
লক্ষ্মী তো, এখন না ,
সম্পাদকের ঘুম খসালে _
কেমন ক'রে রংমশালে
পদ্ম বেঁধে তোমার পায়ে বলো তো দিই ধন্না।

## রুমির পত্র—বাবাকে

ও বাবা, ও বাবা
দিদি বললে আমায়, 'হাবা!
তুই এটাও বুঝিস না!
নিজে পত্র বানিয়ে
বাবা ভোলান তা নিয়ে
নেই সত্যি পরি-মা।
বলে বিজ্ঞানে কী, জানিস,
আছে অনেক রকম জিনিশ,
অনেক অদ্ভুত জন্তু,
জন্মদিনের পরি,
কিংবা জ্বর তাড়ানো পরি
নেই সত্যিই কিন্তু।
ও-সব কুসংস্কারেই
দেশের দশা হ'লো এই,
এখন জওহরলালজী
যদি চল্লিশ কোটির
দেন ফরমাশ রোটির
তবে লঙ্কা, আটা, ঘি
নিয়ে লাগবে যারা কাজে
বল তাদের কাছে বাজে
তোর পরির মতো কী।'
আমি ভাবছি ব'সে তাই,
যদি তিমি দেখতে চাই
পাবো ছবি দেখতে বইয়ের,
তাতে বোঝাই যাবে না
তার কত্ত বড়ো হাঁ
যেন জাহাজ খাওয়া ঢেউয়ের।

আর      যখন ঘুমের আগে
আমার  কেমন ভালো লাগে—
            শোনো   সত্যি কথাটা—
আমি    ঠিক দেখতে পাই
তুমি     যা লিখেছো তা-ই
            সেই চিঠির পরি-মা।
নিজ     চক্ষের দেখায়
বুঝি     মিথ্যেই শেখায়,
            আর   সত্যি হ'লো তা-ই,
যা       কক্‌খনো দেখিনি,
          জল-পাহাড়ি তিমির
            মাইল-জোড়া হাই!
দিদির  বিজ্ঞানের বই
ভুল     করেছে নিশ্চয়ই—
            সত্যি না, বাবা?
যদি     পরি না-ই থাকে
তবে    বলো তো কোন ফাঁকে
            মনে   জাগলো পরির ভাবা?
বাবা    তুমি নিজেই ঐ
না-হয়  পদ্য লিখেছোই
            কিন্তু পরি-মা
          সত্যি যদি না হন
তবে    তুমি-ই বা কেমন
            ক'রে   জানলে কথাটা!
আমার  মনে হচ্ছে, শোনো,
পরি-   মায়ের কোনো-কোনো
            কথা   মোটেও শুনিনি,
তাই     না-ব'লে-ক'য়ে
          সত্যি মিথ্যে হ'য়ে
            মিলিয়ে গেলেন উনি?

দিদিকে লাল ফিতে
মা-কে যেই দেখেছি দিতে
কেঁদে বাধিয়েছি সেই হাট,
হয়নি আমার করা
কিছু তেমন লেখাপড়া
আজ বয়স হ'লো সাত।
খাবার সময় মিছিমিছি
আমার আছেই চ্যাচামেচি,
সেটা বড়োই বিশ্রী,
আর আঁচল ধ'রে মা-র
ঘ্যানঘেনে আবদার
না- ক'রেই পারিনি।
আমার এ-সব দোষে
দূর আকাশ-পারে ব'সে
পরি-মা রাগ ক'রে
আমায় দিলেন ফাঁকি?
বাবা, সত্যিই তা-ই নাকি?
রাখো, রাগো ধ'রে।
আমি মন করলেম আজই
মুখে আনবো না আর পাজি,
কক্- খনো না, কক্‌খনো,
আর নাকি সুরের কাঁদা,
কিংবা বেড়াল-গলা সাধা
আমার আবার যদি শোনো
তবে বেসো না আর ভালো,
তবে যা ইচ্ছে তাই বোলো—
কিছু বলতেও হবে না,
অঙ্ক আর ইংরিজি
আমি শিখবো নিজে-নিজেই—
বলো, সত্যি, পরি-মা!

আমি সত্যি হবো ভালো,
বাবা, সত্যি ক'রে বলো,
দিদি কিচ্ছু জানে না,
আমার চোখেই আঁকা সে
ঐ দূরের আকাশের
আমার সত্যি পরি-মা।

## পরি-মার পত্র—বাবাকে

শুনুন, মশাই শুনুন,
আপনি যতই কথা বুনুন,
ছড়া যতই বাঁধুন না,
কেউ মানবে না আর, আছে
কোথাও দূরে কিংবা কাছে,
কোনো সত্যি পরি-মা।
যখন ছোট্ট ছিলো রুমি,
ছিলো কুট্টুস, টুনটুনি,
ঠিক দেখতে পেতো আমায়,
ঐ দূরের আকাশে
যেমন মেঘেরা ভাসে
চাঁদের আলোর জামায়।
তখন জন্মদিনের ভোরে,
কিংবা জ্বরের ঘোরে
রুমি বলতো, 'ও বাবা।
আমার মনে হচ্ছে আজই
হবেন পরি-মা ঠিক রাজি
আমায় চিঠি লিখতে আবার!'
ঐ কথা যেই শোনা,
আমার অমনি আনাগোনা
রুমির পাশে-পাশে,

যেমন হাওয়ার হাত
নাড়ে আহ্লাদে হঠাৎ
গাছে, পাতায়, ঘাসে।
সেই আহ্লাদি রুমির
অফু- রন্ত ঝুমঝুমির
আর ছন্দ শুনি না ;
আর ছোটো তো নেই—ষাট—
আজ বয়স হ'লো আট
রুমি ন'য়ে দিলো পা।
সেই কুট্টুস, টুনটুনি
আজ ইশকুল-পনঠুনি,
আর দু-দিন পরেই ক'যে
বুঝি-বা তার দিদির
মতো সে-ও হবে গম্ভীর
কেবল পড়া করবে ব'সে।
আজ যতই ভোলে বানান,
আপনি ততই ওকে শানান
ব-ফলা ম-ফলায়,
আর যক্ষুনি নামতায়
ও একটুও আমতায়
তক্ষুনি জোর গলায়
হেঁকে বলেন, রুমি !
তোমার এখনও দুষ্টুমি !
করো শীগ্গির মুখস্থ !'
দেখে বনেছি তাজ্জব,
তবে এও হ'লো সম্ভব—
আজ রুমিও ব্যস্ত !
এখন সময় বড়ো কড়া ;
আছে ইংরিজির পড়া,
আছে রিবন, জুতো, জামা,

সভ্যতা, ভব্যতা,
আছে ভদ্ররকম কথা ;
সময় নেই তো শুধু আমার।
তবে চক্ষু আরো বাঁকান,
আর বিদ্যে আরো শেখান,
কেন মিথ্যে ছড়া লেখা ?
আমি যাচ্ছি ফিরে সেই
আমার দূরের বাসাতেই,
সারা আকাশ ভ'রে একা।
ঐ তো রুমি ঘুমোয় ;
আমি শুধু একটি চুমোয়
তাকে ইচ্ছা দিয়ে যাই,
কাল জন্মদিনের ভোরে
যেন স্বপ্ন মনে প'ড়ে
উঠে আবছা বিছানায়
ভাবে, 'কে ছিলো এক্ষুনি ?
আমার নাম কে ডাকে শুনি ?
কই, আর তো শুনি না !
সত্যি কি তাহ'লে
গেলো আকাশ ভ'রে চ'লে
ঐ আমার পরি-মা ?'

## গ্রন্থপরিচয়

সাহিত্যজীবনের সূচনা থেকে আজ পর্যন্ত বুদ্ধদেব বসু অজস্র কবিতা লিখেছেন। প্রায় পঁচিশ বছরের কাব্যচর্চার একটা ধারাবাহিক পরিচয় যাতে পাঠকের চোখে সুস্পষ্ট হ'য়ে ওঠে সেদিকে লক্ষ্য রেখেই এই সংকলন-গ্রন্থের কবিতাগুলি সাজানো হয়েছে। এ-পর্যন্ত প্রকাশিত কবির প্রায় প্রত্যেকটি কাব্যগ্রন্থ থেকেই বিশিষ্ট ও বৈচিত্র্যপূর্ণ কবিতাসমূহ বর্তমান সংকলনে সংগৃহীত হ'ল। এ-ছাড়া, বিভিন্ন সময়ে বিভিন্ন সাময়িক পত্রে প্রকাশিত হয়েছে, অথচ এ-পর্যন্ত কবির কোনো কাব্যগ্রন্থের অন্তর্ভূক্ত হয়নি এমন কয়েকটি রসোজ্জ্বল রচনা, বিচিত্র স্বাদের কয়েকটি প্রসিদ্ধ বিদেশী কবিতার অনুবাদ ও কিছু ছোটোদের কবিতাও সংযোজিত হ'ল গ্রন্থখানির সম্পূর্ণতাসাধনের প্রয়োজনে।

এই প্রসঙ্গে আরো জানানো দরকার যে, কাব্যগ্রন্থগুলি প্রকাশের তারিখ অনুযায়ী পর-পর সাজানো হয়েছে। প্রত্যেকটি গ্রন্থের নির্বাচিত কবিতাসমূহের সন্নিবেশসাধনে এবং ছোটোদের কবিতার সংযোজনায় মোটামুটিভাবে কালক্রম অনুসরণ করা হয়েছে। শুধু অনুবাদ-অংশে এই নিয়মের কিছু ব্যতিক্রম স্বীকার ক'রে নিতে হয়েছে, তাতে একই কবির একাধিক রচনার বিন্যাসসাধনে কোনো অসুবিধার সৃষ্টি হয়নি।

বর্তমান সংকলনে যে-সব গ্রন্থের কবিতা গৃহীত হয়েছে সেগুলির রচনা ও প্রকাশের তারিখ কিছু আনুষঙ্গিক তথ্যসহ সংক্ষিপ্তভাবে নিচে উদ্ধৃত হ'ল। বন্ধনীর মধ্যে প্রত্যেক কবিতার রচনাকাল এবং সেই সব সাময়িক পত্রের উল্লেখ করা হ'ল, যাতে গ্রন্থের অন্তর্গত বিভিন্ন কবিতা প্রথম প্রকাশিত হয়।

১. বন্দীর বন্দনা ও অন্যান্য কবিতা॥ রচনাকাল ১৯২৬-২৯। [ 'প্রগতি', 'কল্লোল', 'মহাকাল' ] প্রথম প্রকাশ অক্টোবর, ১৯৩০। দ্বিতীয় সংস্করণ অক্টোবর, ১৯৪০। তৃতীয় সংস্করণ অগস্ট, ১৯৪৭। দ্বিতীয় সংস্করণের বিজ্ঞপ্তিতে কবি নতুন সংযোজনার উল্লেখ ক'রে লিখেছেন: "বন্দীর বন্দনার দ্বিতীয় সংস্করণে 'ক্ষণিকা' ও 'মৈত্রেয়ীর প্রত্যাখ্যান' নামে দুটি কবিতা ও গুনতিতে ষোলোটি সনেট নতুন যোগ করা হ'লো। বইয়ের পাতায়, কোনো-কোনোটি ছাপার অক্ষরে, নতুন দেখা দিলেও রচনার তারিখ হিসেবে এরা পুরোনো, ১৯২৬ থেকে '২৯এর মধ্যে লেখা, অর্থাৎ প্রথম সংস্করণের কবিতাগুলির

সমসাময়িক। ব্যতিক্রম শুধু 'বিবাহ', যেটি লেখা হয় ১৯৩৩-এ ও আমার 'যেদিন ফুটলো কমল' নামক উপন্যাসে প্রথম ছাপা হয়।"...

এ-বই থেকে সংগৃহীত কবিতার সংখ্যা পাঁচ :

শাপভ্রষ্ট (১৯২৬), বন্দীর বন্দনা (১৯২৮), প্রেমিক (১৯২৯), বিবাহ (১৯৩৩), মোরা তার গান রচি (১৯২৯)।

২. পৃথিবীর পথে ॥ রচনাকাল ১৯২৬-২৮। [ 'প্রগতি', 'কল্লোল' ] প্রথম প্রকাশ ১৯৩৩। এ-বই থেকে সংগৃহীত কবিতার সংখ্যা তিন :

অপূর্বদম্পতী (১৯২৮?), সুদূরিকা (১৯২৮?), আর-কিছু নাহি সাধ (১৯২৮?)।

৩. কঙ্কাবতী ও অন্যান্য কবিতা ॥ রচনাকাল ১৯২৮-৩৫। [ 'প্রগতি', 'দীপিকা', 'বাসন্তিকা', 'উত্তরা', 'স্বদেশ', 'পরিচয়' ] কয়েকটি কবিতা 'একটি কথা' নামক পুস্তিকার আকারে ১৯৩২-এ প্রকাশিত হয়। প্রথম প্রকাশ ১৯৩৭। দ্বিতীয় সংস্করণ ( পরিবর্ধিত ) ডিসেম্বর, ১৯৪৩। প্রথম সংস্করণের 'অন্ধকার সিঁড়ি' কবিতাটি বর্জিত হ'য়ে দ্বিতীয় সংস্করণে নতুন চোদ্দটি কবিতা সংযোজিত হয় এবং বর্তমান সংকলনের 'বিরহ' কবিতাটি তার অন্যতম। এ-বই থেকে সংগৃহীত কবিতার সংখ্যা সাত :

কোনো মেয়ের প্রতি (১৯২৯), একখানা হাত (১৯৩০), কঙ্কাবতী (১৯২৯), গান (১৯৩০), আমন্ত্রণ—রমাকে (১৯৩০), মধ্যরাত্রে (১৯৩০), বিরহ (১৯৩৫)।

৪. নতুন পাতা ॥ রচনাকাল ১৯৩৩-৩৯। [ 'কবিতা' ] প্রথম প্রকাশ ১৯৪০। গদ্য-কবিতাসংগ্রহ। প্রেমের কবিতা, প্রকৃতির কবিতা, বিদ্রূপের কবিতা, এই তিন ভাগে বিভক্ত। এ-বই থেকে সংগৃহীত কবিতার সংখ্যা বারো :

এই শীতে (১৯৩৩), তুমি যখন চুল খুলে দাও (১৯৩৪), স্পর্শের প্রজ্বলন (১৯৩৪), বিনাযুদ্ধে জয়ী (১৯৩৪ ), নতুন দিন (১৯৩৪), দেবতা দুই (১৯৩৪), জন্ম (১৯৩৪), এখন যুদ্ধ পৃথিবীর সঙ্গে (১৯৩৪), দয়াময়ী মহিলা (১৯৩৫), চিল্কায় সকাল (১৯৩৫), পাণ্ডুলিপি (১৯৩৪), বৃষ্টি আর ঝড় (১৯৩৯)।

৫. দময়ন্তী ॥ রচনাকাল ১৯৩৫-৪২। [ 'কবিতা', 'চতুরঙ্গ' ] প্রথম প্রকাশ মে, ১৯৪৩। গ্রন্থখানি 'দময়ন্তী' ও 'বিচিত্রিত মুহূর্ত' এই দুই ভাগে বিভক্ত। প্রসঙ্গত, গ্রন্থশেষে কলাকৌশলের আলোচনার শুরুতে কবি বলেছেন : "দময়ন্তী গ্রন্থন করবার পূর্বে কোনো-কোনো কবিতার

নানারকম পরিমার্জনা করেছি। কবিতার নামও অনেক ক্ষেত্রে বদলানো হয়েছে। এখানে ( দময়ন্তী কাব্যগ্রন্থে ) যে-আকারে কবিতাগুলি দেখা দিচ্ছে সেইটেই প্রামাণ্য পাঠ।... 'বন্দীর বন্দনা', 'কঙ্কাবতী'র কবিতা হু-হু ক'রে লিখেছিলুম, কিন্তু 'দময়ন্তী'র এক-একটি কবিতা লিখতে বিস্তর সময় লেগেছে, প্রচুর পরিশ্রম করতে হয়েছে। আশা করি সে-পরিশ্রমের চিহ্ন কবিতাগুলির মুখশ্রীকে মলিন করতে পারেনি। গদ্যের পরিচ্ছন্নতার সঙ্গে কাব্যের আবেগ-সঞ্চারী স্বভাবের মিলন ঘটাতে চেয়েছি। দেখা গেছে এ দু'য়ের সম্বন্ধ তেল-জলের সম্বন্ধ নয়।"... এ-বই থেকে সংগৃহীত কবিতার সংখ্যা সাত :

দময়ন্তী (১৯৩৯), ছায়াচ্ছন্ন হে আফ্রিকা (১৯৩৭), নির্মম যৌবন (১৯২৮), ম্যাল-এ (১৯৩৮), সাগর-দোলা (১৯৩৮), ইলিশ (১৯৩৮), জোনাকি (১৯৩৮-৩৯)।

৬. এক পয়সায় একটি ॥ রচনাকাল ১৯৩৭-৪১। প্রথম প্রকাশ ১৯৪১। কবিতাভবন প্রকাশিত 'এক পয়সায় একটি' গ্রন্থমালার প্রথম সংখ্যা। এ-বই থেকে সংগৃহীত কবিতার সংখ্যা এক :

যামিনী রায়-কে (১৯৪১)।

৭. ২২শে শ্রাবণ ॥ রচনাকাল ১৯৪১-৪২। প্রথম প্রকাশ ১৯৪২। কবিতা-ভবন প্রকাশিত 'এক পয়সায় একটি' গ্রন্থমালার পঞ্চম সংখ্যা। এ-বই থেকে সংগৃহীত কবিতার সংখ্যা এক :

রবীন্দ্রনাথের প্রতি (১৯৪২)।

৮. দ্রৌপদীর শাড়ি ॥ রচনাকাল ১৯৪৪-৪৭। [ 'কবিতা', 'চতুরঙ্গ', 'বৈশাখী', 'রংমশাল' ] ১৯৪৪-এ পরিমিত সংস্করণে মুদ্রিত 'রূপান্তর' গ্রন্থে কয়েকটি কবিতা প্রকাশিত হয়। প্রথম প্রকাশ মার্চ, ১৯৪৮। এ-বই থেকে সংগৃহীত কবিতার সংখ্যা আট :

মায়াবী টেবিল (১৯৪৪, পুনর্লিখিত ১৯৪৭), দ্রৌপদীর শাড়ি (১৯৪৫, পুনর্লিখিত ১৯৪৭), রূপান্তর (১৯৪৪), কোনো মৃতার প্রতি (১৯৪৪), বিকেল (১৯৪৪), পৌষ-পূর্ণিমা (১৯৪৬), প্রত্যহের ভার (১৯৪৬), অন্ধ প্রভু (১৯৪৬)।

*চিহ্নিত কবিতাগুলি, অনুবাদ ও ছোটোদের কবিতা ইতিপূর্বে কবির কোনো গ্রন্থের অন্তর্ভুক্ত হয়নি। এই কবিতাগুলির ক্ষেত্রে এখানে শুধু রচনাকাল ও সাময়িক পত্রের উল্লেখ করা হ'ল :

মধ্যতিরিশ ('কবিতা' ১৯৪৪), খণ্ড বৃষ্টি ('অর্চনা' ১৯৪৪), বর্ষার দিন ('কবিতা' ১৯৪৪), অসম্ভবের গান ('কবিতা' ১৯৫০)।

অনুবাদ ॥ [ 'পূর্বাশা', 'শতাব্দী', 'কবিতা' ] বহু বিচিত্র বিদেশী কবিতার অনুবাদক হিসেবে বুদ্ধদেব বসুর কৃতিত্ব অবিসংবাদিত। বিভিন্ন সময়ে প্রকাশিত বহু সাময়িক-পত্রিকার পৃষ্ঠায় তাঁর অজস্র অনুবাদ-কবিতা ছড়িয়ে আছে। বর্তমান সংকলনে সংগৃহীত রচনার সংখ্যা সতেরো :

সাপ (১৯৩৪), ভিনাসের জন্ম (১৯৪৬), হেমন্ত (১৯৪৬), চুল ( ১৯৩৩ ? ), সন্ধ্যা (১৯৪৯), ঊষা (১৯৪৯), স্তোত্র (১৯৪৯), শব (১৯৫২), আলবাট্রস (১৯৫২), বিষাদ-গাথা (১৯৫০), অমরতার গান (১৯৫০), যখন র'বো না আর মর্ত্য ছাঁচে (১৯৫০), হে সুন্দরী স্বতঃস্ফুট পৃথিবী কত বার (১৯৫০), নির্জন প্রাসাদ (১৯৫০), পাহাড়ি পথ (১৯৫০), মৃতা পত্নীকে (১৯৫০), আমার পিতৃব্য রাজগ্রন্থাগারিক ইউন-এর বিদায়-ভোজে (১৯৫০)।

ছোটোদের কবিতা ॥ [ 'মৌচাক', 'পাঠশালা', 'রংমশাল' ] এ-পর্যন্ত পুস্তকাকারে বুদ্ধদেব বসুর ছোটোদের কবিতার কোনো সংকলন বা সংগ্রহ প্রকাশিত হয়নি। 'বারো মাসের ছড়া' নাম দিয়ে ছোটোদের জন্য একখানি কবিতাগ্রন্থ শীঘ্রই প্রকাশিত হচ্ছে। বর্তমান সংকলনে সংগৃহীত কবিতার সংখ্যা আট :

রামধনু (১৯২৯), ঘুমের সময় (১৯৩০), পরিমল-কে (১৯৩০), বাবার চিঠি (১৯৪২), বারো মাসের ছড়া (১৯৪৫), চম্পাবরন কন্যা (১৯৪৬), রুমির পত্র—বাবাকে (১৯৪৭), পরি-মার পত্র—বাবাকে (১৯৪৮)।